নগরীর মহৎ রাত্রির সঙ্গে অন্যত্র লিবিয়ার হিংস্র জন্তুসমাকুল অরণ্যের তুলনা এবং এই উদ্ধৃতিটির 'রক্তিম গির্জার মুণ্ড' বাক্যাংশটিতে 'মুণ্ড' কথাটির প্রয়োগ অন্তঃসার-শূন্যতার উজ্জ্বলতা আর ঔপনিবেশিক দেশে গির্জার কপট মহিমাকে ধূল্যবলুণ্ঠিত করেছে।

সুররিয়ালিজম্‌কে এতক্ষণ শুধু অবক্ষয় এবং নিরাশার সঙ্গে যুক্ত করেছি। কিন্তু, জীবনানন্দ সনাতন নিয়মে আস্থা স্থাপন করতে গিয়ে সেই গণ্ডী লঙ্ঘন না করেও লিখেছেন :

কেবল কাস্তের শব্দ পৃথিবীর কামানকে ভুলে
করুণ, নিরীহ, নিরাশ্রয়।
আর কোনো প্রতিশ্রুতি নেই।
(ক্ষেতে প্রান্তরে)

এই বোধ ছিল বলেই নির্জনতা জীবনানন্দকে ধরে রাখতে পারে নি কোনোদিন। অথচ সুররিয়ালিষ্ট বলে তাঁর নির্জনতম হওয়ারই কথা ছিল। সব সময়েই সময় তার ক্ষীণতম তরঙ্গের স্পন্দন রেখেছে তাঁর বুকে। তাই তাঁর কাব্যে সময় ও সমাজের, মানুষের ভাষা শুনি যতখানি ততখানি আর কারো কাব্যে নয়।

জীবনানন্দের কবিমানস যেন কামান গর্জনেরও ওপরের অনাবিল আকাশে অমল মরাল। এই সৌরকরময় প্রোজ্জ্বলতা তাঁর শেষ অর্ঘের উপহার এনেছে।

মানুষের মন থেকে কাটবে না যদিও সব গ্লানি
তবু আলো ঝলকাবে অন্য এক সূর্যের শপথে।
(আলো পৃথিবী)

সমাজসচেতনতা, ইতিহাসচেতনা ইত্যাদি খণ্ড খণ্ড চেতনাবৃত্তের পারে জীবনানন্দ উজ্জীবিত হয়েছেন যে মহাপৃথিবীর আলোময়তায় তার নাম সৌর চেতনা। তাই জীবনানন্দ মানে আর ধূসর নির্জনতা নয়, জীবনানন্দ মানে আলোকিত স্বজনপ্রিয়তা।

# শেষের ক'দিন

সমর চক্রবর্তী

প্রথমেই মনে পড়ছে কয়েক মাস আগের একটি সন্ধ্যেবেলার কথা। ভূমেন, আমি ও স্নেহাকর তাঁর বাড়ীতে শরৎ-সংখ্যা 'ময়ূখে'র জন্যে কবিতা আনতে গিয়েছিলাম। কড়া নাড়বার প্রয়োজন অবশ্য অনেকদিন আগেই শেষ হয়েছে। তিন জন তাঁর ঘরের দরজার সামনে এসে দাঁড়ালাম। তিনি তখন শুয়ে শুয়ে কি একটা বই পড়ছিলেন। আমাদের শব্দ পেয়ে বিছানায় উঠে বসে ভেতরে আসতে বল্লেন ইসারায়। কোমল স্পর্শের মত শরীরে অনুভব করলাম জিজ্ঞাসু চোখের দৃষ্টি। ঘরটা ছিল অত্যন্ত পরিচ্ছন্ন, একটু বেশিরকম ভাবেই গোছালো। যত দূর মনে পড়ে বইয়ের কোন শেল্‌ফ্‌ ছিল না। মেঝের উপর খবরের কাগজ পেতে তার উপর বইগুলো ছিল, অসংখ্য বই, কিন্তু এলোমেলো ভাবে নয়। ফ্যাকাশে লাল রঙের দেয়াল, তাতে কোন ছবি ছিল বলে মনে পড়ে না। পায়ের দিকে একটা ক্যালেণ্ডার, কচি ডালে কয়েকটি পাটল পাতা, দুটি পাখি মুখোমুখি বসে আছে। খাট থেকে মেঝেয় নেমে এলেন, চোখ দুটো ঈষৎ রক্তাভ, একটু বে-টাল, মৃদু কৌতুক উঁকিঝুকি দিচ্ছে মাঝে মাঝে। অনেক কথার পর আসল কথা, আর আসল কথা মানেই তো কবিতা। সব কথা মনে করতে পারছি নে, কি একটা কথায় তিনি বলেছিলেন, 'গালাগালি করলে ভয় পাওয়ার কি আছে, আমি কি কম গালাগালি খেয়েছি। ও-সবে ঘাবড়ে যেয়ো না। আর আমার জন্যে কিন্তু একটা বাড়ী দেখবে।' কণ্ঠে অন্তরঙ্গতার ললিত আলাপ। জীবিত অবস্থায় প্রকাশিত সর্বশেষ কবিতাটি সেদিনই তিনি দিয়েছিলেন।

এমন একটি দুর্ঘটনার জন্যে আমরা কেউ প্রস্তুত ছিলাম না। দুর্ঘটনার দিনই খবর পেয়েছিলাম একজন বন্ধুর কাছ থেকে। কিন্তু ততটা গুরুত্ব দেই নি।

তবুও ভূমেন যখন মেডিক্যাল কলেজে পড়ে, আগে তার কাছেই গেলাম, কারণ মেডিক্যাল কলেজে নিয়ে গিয়ে থাকলে, দেখাশোনার সুবিধে হবে। ইমারজেন্সিতে খোঁজ নিয়ে জানলাম সেখানে তাঁকে আনা হয় নি। সেদিন কি তার পরের দিন রাত্রিতে এসে ভূমেন জানাল যে, 'পূর্বাশা'-অফিস থেকে খবর এসেছে—কবি জীবনানন্দ গুরুতর ভাবে আহত হয়ে শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে আছেন, আমরা যেন তাঁর সেবা শুশ্রূষার ব্যাপারে সাহায্য করি।

শম্ভুনাথ পণ্ডিত হাসপাতাল থেকে 'ময়ূখে'র অফিস বেশ কাছেই। আমরা ঠিক করে নিলাম এখান থেকেই কে কখন সেবা করতে যাবে তা ঠিক করব। ভূমেনের ওপর ভার পড়ল ডাক্তারি-পড়া ছাত্রের যোগাড় করা। এ প্রসঙ্গে দিলীপ মজুমদারের নাম আগে উল্লেখ করতে হয়। এর আগে তাঁর কথায় কবি ও কবিতার ওপর কিঞ্চিৎ কৃত্রিম ব্যঙ্গের আভাষ পাওয়া যেত। কিন্তু আশ্চর্য, ভূমেন যখন তাঁকে রাত্রি জেগে সেবা করার জন্যে অনুরোধ করল, তখন তিনি সুহৃদের মত এগিয়ে এসে রাত্রির পর রাত্রি বিনিদ্র থেকে সেবা করেছেন। শেষের দিনে সুজিত ধর-ও সেবায় কম আন্তরিকতার পরিচয় দেন নি। মনে করেছিলাম কবিকে নিশ্চয়ই অন্ততঃ কেবিনে রাখা হয়েছে, কিন্তু তা হয় নি। অবশ্য তার জন্যে কোন অনুশোচনা করা মূর্খতা। জীবিত অবস্থায় না খেয়ে মরে গেলেও, বাংলাদেশের কবিদের একমাত্র সান্ত্বনা, বোধ হয়, মরলে তাঁর চিতায় মঠ দেওয়া হবে, এই আশাটুকু। সৌভাগ্য এই, মৃত্যুর পর কবিকে তা আর দেখতে হয় না, তাঁর অনেক আশার মত শেষ আশাটিও কি নিদারুণ ভাবে ব্যর্থ! শুনেছিলাম বাংলাদেশের মুখ্য মন্ত্রী তাঁকে একবার দেখতে এসেছিলেন। তার পরেই সাদা কাপড়ের আবরণ দিয়ে যত্ন নেওয়ার একটি মিথ্যে কুয়াসার সৃষ্টি করা হয়েছিল। যদিও এর আগেই, বোধ হয়, অধিক যত্ন নেওয়ার ফলে তাঁর বুকে ঠাণ্ডা বসে গিয়েছিল, যার জন্যে মৃত্যু আরেকটি প্রাণ উপহার পেল। একই ঘরে পুলিশ কেসের রুগী আর কবি জীবনানন্দ! তারপর আবার প্রহরারত বেহারী শাস্ত্রীর খৈনী টিপতে টিপতে

মৃদু স্বরে সম্মিলিত ঐকতান সঙ্গীত! বেদনায় আমরা এতই মুহ্যমান হয়ে পড়েছিলাম যে, এই সমস্ত ছোট খাট বিষয়ের প্রতি দৃষ্টি নিক্ষেপ করবার মত মানসিক অবস্থা আমাদের ছিল না। সেই গাঢ় বেদনার উপশমের জন্যে আমরা মৃত্যুর আগেই শোকোচ্ছ্বাস লিখতে বসে গেছি। কিম্বা এমন একটি বক্তৃতার খসড়া করতে বসে গেছি যার জন্যে স্মৃতি-বাসর থেকে নিমন্ত্রিত অতিথিকে মুখ কালো করে চলে যেতে হয়। সিষ্টার শান্তি দেবী ব্যর্থ হলেন তাঁকে আন্তরিক ভাবে সেবা করে। তাঁর সেবা, তাঁর অশ্রু, তাঁর বিনিদ্র রাত্রির প্রতীক্ষা, কিছুই রক্ষা করতে পারল না কবি জীবনানন্দের প্রাণ। পরে, না হয় শোকসভার শেষে আমরা দীর্ঘ বক্তৃতার উপসংহার টানতে পারব এই কথা বলে—'tis Death is dead, not he।

ভোর হয়ে এসেছে। আকাশের রঙ জীবনানন্দের পায়ের ব্যাণ্ডেজের মত কালচে লাল। নষ্ট, মৃত চাঁদকে কে যেন দিনের সমাধিক্ষেত্রে নিয়ে যাচ্ছে। শুকতারার প্রদীপ জলছে কার হাতে? সারারাত অসহ্য আর্ত চীৎকারের পর অসীম ক্লান্তিতে ঘুমিয়ে পড়ল এগারো নম্বর বেডের আগুনে-পোড়া লোকটি। বিছানার একপাশে দাঁড়িয়ে কবির দিকে তাকিয়ে ছিলেন দিলীপবাবু। হঠাৎ চোখের পাতা দুটো একটু কেঁপে কেঁপে উঠে খুলে গেল, এক আর্ত অসহায় দৃষ্টি। জিজ্ঞেস করলেন: 'এখন কটা বাজে?'

'ভোর পাঁচটা।'

চোখের পাতা দুটোকে বন্ধ করে আস্তে আস্তে বলতে লাগলেন: 'লিখে রাখ আজকের তারিখটিকে, আজ থেকে গত এক বৎসর খুব গুরুত্বপূর্ণ সময়। এখন ভোর না সন্ধ্যে? আমি কি দেখতে পাচ্ছি জান? 'বনলতা সেন'-এর পাণ্ডুলিপির রঙ।'

আরো একদিন; সেদিন কিছুটা ভাল ছিলেন। ডাক্তারেরা আশা করেছিলেন, আর কিছুদিন যদি এ-রকম অবস্থা থাকে তবে বেঁচে যাওয়ার খুব সম্ভাবনা। সেই দিন রাত বারটা-একটার মত হবে, কবি মাঝে মাঝে চোখ মেলছিলেন,

ক্লান্ত, উদাস। মাঝে মাঝে হাত টেনে নিয়ে চাপ দিচ্ছিলেন, কখনো হাতটাকে টেনে নিচ্ছেন গালের ওপর। আমাদের দিকে তাকিয়ে বল্লেন: 'আচ্ছা, আমাকে তে'তলায় নিয়ে যেতে পার। আমি আকাশের দিকে তাকিয়ে তাকিয়ে কবিতা বলবো, আমার যে রেডিয়ো প্রোগ্রাম আছে।'

এর আগে দু'দিন পর পর নিদ্রাহীন রাত জেগেছে ভূমেন। সেই রাত সুজিত বাবুর। দিলীপবাবুর থাকার কথা নয়; অথচ কখন যে আশ্চর্য এমনও হয়—দিলীপবাবু ছুটে চলে এসেছেন। মৃত্যু তার সব আয়োজন পূর্ণ করে এনেছে, এবং প্রগাঢ় শূন্যতা, এক অন্তহীন মুখর মৌনতা। আমাদের দিদি সুচরিতা দাশ—জীবনানন্দের ছোট বোন—অসহ্য বেদনার ভারে অবসন্ন, ক্লান্ত; তাকিয়ে আছেন অনিমেষ দৃষ্টিতে যেন সব শেষের যে কথাটি থরো-থরো করে কেঁপে উঠবে কবির চোখে তাকে ধরে রাখবেন হৃদয়ের অন্তর্লোকে। 'এই সময় ভূমেন যদি থাকত!', বলল স্নেহাকর। কিন্তু খবর দেবে কে? এই চরম মুহূর্তের পর বেদনাটুকু বুক ভরে নিতে হবে বলে সবাই উৎকণ্ঠিত! যে যাবে তার তো এই বেদনার সান্ত্বনা না-ও থাকতে পারে। তবুও দেখা মেলে একটি বন্ধুর। সে প্রতাপ গোস্বামী—'ময়ূখে'র সুখদুঃখের সহচর। 'ময়ূখে'র যারা কাছে তারা কেউই দূর নয় তার হৃদয় থেকে। তাই ডেকে নিতে হয় নি, সে নিজেই প্রতিটি রাতে এসেছে সময় মত। কেউ যাবে না তাই প্রতাপ ছুটে গেল কলেজ ষ্ট্রীটে, ভূমেনের কাছে।

সন্ধ্যেবেলায় যাদের দেখেছি তাদের মধ্যে এখন নেই অনেকেই। শুধু একটি নিবিড় ছোট ভিড় রয়ে গেছে দরজায়; সবাই মিলে যেন একটি উৎকণ্ঠার শিখা। এখন শুধু অন্তহীন অন্ধকার লগ্নের প্রতীক্ষায় থাকা। মনে মনে বলি, শেষহীন হোক এই অতন্দ্র জাগার ব্যথার কান্নার রাত্রি। কটা বেজেছে বুঝতে পারি না—জানি না কখন যে অন্তহীন প্রেমে কবি নেমে পড়েছেন নীরবতার প্রগাঢ়তায়। শুধু দেখলাম শুধু শুনলাম সিষ্টার শান্তি দেবীর চোখে অশ্রুর অশ্রুত ধ্বনি পবিত্র ঘণ্টার মত কেঁপে কেঁপে উঠছে। এগারটা পঁয়ত্রিশ। সবাই স্তব্ধ। কান্না

চাপবার একটি ব্যর্থ প্রয়াস। দিদি কাঁদছেন। চিরদিনের মত শেষ হয়ে গেল আকাশের দিকে চেয়ে চেয়ে কবিতা বলার সাধ। পাণ্ডুলিপির রঙ মুছে গেল জীবনানন্দের চোখ থেকে। কথা বলে না কেউ। এক মহাসমুদ্রের সঙ্গমে তীর্থযাত্রীর মত সবাই প্রার্থনায় অবনত। সিঁড়িতে দ্রুত পদক্ষেপ। হাওয়ায় আকুলতার আর্তনাদের স্পন্দন। স্তব্ধতা দুলে দুলে ওঠে। আমরা তাকালাম। ভূপেন আর প্রতাপ।

সমস্ত ব্যবস্থা করে কবিকে নিয়ে যেতে অনেক রাত হয়ে গেল। মোটরের মধ্যে কবিকে শুইয়ে দেওয়া হয়েছে। 'পূর্বাশা'র সত্যপ্রসন্ন দত্ত ও 'চতুরঙ্গে'র মানিক মুখোপাধ্যায় চলে গেলেন। ড্রাইভার গাড়ীতে ষ্টার্ট দিল। এলগিন রোড ধরে ল্যান্সডাউনে গিয়ে গাড়ী পড়েছে। গভীর রাত্রি। মহানগরী ঘুমে অচেতন। সারি সারি দেবদারু আর কৃষ্ণচূড়া গাছ চোখ মেলে দেখছে এই মহাযাত্রা। আলোর রহস্যময়ী সহোদরার মত এই রাত। মেঘের স্তূপ আকাশের বুক চেপে ধরেছে। গ্যাসের আলো মিট্‌মিট করে জ্বলে, সৃষ্টি করেছে এক স্বপ্নময় কুহক। বিশাল রাস্তা মৃত অজগরের মত শুয়ে আছে। গাড়ী চলেছে এর ওপর দিয়ে। নিবিড় নির্জন রাস্তা। কাস্তের মত বাঁকা চাঁদ। সর্বাঙ্গে বৈধব্যের শ্বেত আভরণ। অপরিসীম ব্যথায় গাছের আড়ালে মুখ লুকিয়েছে। আকাশে অসংখ্য মৃত তারাদের মিছিল। যে নক্ষত্রেরা হাজার হাজার বছর আগে মরে গিয়েছে। মৃত্যুহীন জ্যোতির্লোকে যেতে যেতে স্বর্গপথযাত্রী নক্ষত্রের মুখর ভাষা মূক সঙ্গীতের রাগিনীর মত নিবিড় নীরবতায় প্রবহমান। সময়ের ক্লেদাক্ত নরককুণ্ডে ফেলে আমরা তোমাকে হনন করেছি—বরণ করবো তোমাকে—হেমন্তের সন্ধ্যায় জাফরান-রঙের সূর্যের নরম শরীরে, বিম্বিসার অশোকের ধূসর জগতে, কিম্বা ভিজে মেঘের দুপুরে ধান-সিড়ি নদীটির পাশে। শান্ততা ও নীরবতার ওড়নাঢাকা রাস্তা শেষ হয়েছে। গাড়ী এসে বাড়ীর সামনে দাঁড়াল। দোতলার একটা ঘরে কবিকে শুইয়ে রেখে আমরা চলে এলাম।

পরদিন সকাল বেলায় গিয়েছি। কবির কবি-বন্ধুরা সবাই এসেছেন। 'কল্লোল'-যুগে দুর্বার প্রাণ-প্রাচুর্যে যিনি ছিলেন উচ্ছল, সুখদুঃখের দোলায় যিনি দীর্ঘদিন জীবনানন্দের সঙ্গে এক পথে হেঁটেছেন, আজকের এই শোকশুভ্র শেষের দিনেও সেই বান্ধব উপস্থিত। 'ধূসর পাণ্ডুলিপি'র কবি গভীর নিদ্রার কোলে সমাহিত। 'অমাবস্যা'র কবি অচিন্ত্যকুমারের অন্তরও বুঝি অন্তহীন অমাবস্যায় আচ্ছন্ন। বুদ্ধদেব, প্রেমেন্দ্র মিত্র ও আরো অনেকে এসেছেন, আর এসেছেন সজনীকান্ত, মৃত্যুতে প্রেমের সেতুবন্ধন হয়ে গেল। জীবনানন্দের সঙ্গে সজনীকান্ত। তরুণ-কবিরা জমে আছেন সিঁড়িতে। বেদনায় এলোমেলো। সবার মুখ বেদনায় পাণ্ডুর। পরিচিত-অপরিচিত অনেকে চোখের জল চেপে রাখতে পারলেন না। একটি শোকশ্রীময়ী মেয়ে অস্থির পায়ে এ-ঘর ও-ঘর ঘুরে বেড়াচ্ছে, সমস্ত পৃথিবীর কান্না তার দুই চোখে জমা, কিন্তু গলে পড়ল না এক ফোঁটা।

উত্তরসূরীরা খাট তোলার সঙ্গে সঙ্গেই যে যার বাড়ীর দিকে পা বাড়ালেন। নারায়ণ গঙ্গোপাধ্যায় চললেন আমাদের সঙ্গে শ্মশানে। চিতার ওপর অনেকে ছড়িয়ে দিল ফুলের মালা, কেউ জ্বালালে ধূপকাঠি। সুদূর বজ্‌বজ্‌ থেকে ছুটে এসেছেন সুভাষ মুখোপাধ্যায়। জনগণের কবি শ্রদ্ধার অঞ্জলি অর্পণ করতে এসেছেন হেমন্তের কবির শেষের দিনে।

# সম্পাদকীয়

নিয়মিত পত্রিকা প্রকাশ করার ব্যাপারে আমাদের মতো অতি ক্ষুদ্র প্রচেষ্টা যে কতো অসহায় তা ক্রমেই মর্মান্তিকভাবে উপলব্ধি করতে হচ্ছে বলে আজ আর প্রতিশ্রুতি দেবার মতো স্থির বিশ্বাস সঞ্চয় করাও শক্ত কাজ। গত সংখ্যায় প্রতিশ্রুতি দেওয়া হয়েছিলো যে, যতো তাড়াতাড়ি সম্ভবপর 'জীবনানন্দ-স্মৃতি সংখ্যা' প্রকাশিত করবো আমরা, এবং প্রকাশকাল বিলম্বিত করারও পর্যাপ্ত সময় একটা বেঁধে দেওয়ার মতো দুঃসাহস আমরা তখন পোষণ করতে পেরেছিলাম ; প্রমাণত বলা হয়েছিলো যে, 'শীত সংখ্যা'টি ঈপ্সিত 'স্মরণ সংখ্যা' হিসেবে বেরোবে। যখন দেখা গেলো, যথেষ্ট ঐকান্তিকতা ও আন্তরিকতা ও পরিশ্রম সত্বেও পত্রিকা-প্রকাশ-ব্যাপারে সম্পর্কান্বিত অন্যান্য বৈষয়িক দিক থেকে অসহযোগিতা ও বিরূপতা পেতে-পেতে কোনো রকমেই আর বাঞ্ছিত সময়ের মধ্যে কাগজ বার করা যাচ্ছে না, কার্যকরী হিসেবে সে-সব দিকের প্রতিকূলতা এতো প্রধান যেহেতু যে, তাদের কাছে পরাভূত না-হয়ে আমাদের মতো ক্ষীণ সামর্থ্যের উদ্দীপনার উপায় নেই, তখন শীত, বসন্ত ও গ্রীষ্ম সংখ্যা একত্র করে দিয়ে তবু-যা-হোক একটা মাঝামাঝি আপোষ করার চেষ্টা করেও আমরা যথাসাময়িক হতে পারলাম না। এ-জন্যে অন্য কোনো সমর্থতর পত্রিকা হয়তো লজ্জা প্রকাশ করতো, কিন্তু আমরা অক্ষমতাজনিত গাঢ়তর দুঃখই শুধু প্রকাশ করতে পারি, লজ্জিত হবো না, কেন-না তেমন কোনো ত্রুটি অন্তত আমাদের সাধ্যের দিক থেকে ঘটে নি বিলম্বিত পত্রিকা প্রকাশে যার জন্যে লজ্জিত হতে হয়। পত্রিকা যদিও দীর্ঘ অনুপস্থিতির পর এমন সময় বেরোলো যখন বর্ষা সংখ্যা হাতে পাওয়ার কথা ছিলো, তবুও এ-সংখ্যাটি 'শীত-বসন্ত-গ্রীষ্ম মিলিত সংখ্যা' হিসেবেই গ্রহণীয় ; কোনো প্রতিশ্রুতি না দিয়ে, কারণ তার ওপর নির্ভর করতে বলার

মতো দৃঢ়তা আজ আর নিজেদেরই পক্ষে সংগ্রহ করে ওঠা দুরূহ কার্য, বলতে পারি যে, এর পরে এমন ভাবে হয়তো বর্ষা সংখ্যাটি প্রকাশিত হবে যে, আগামী শারদীয়া সংখ্যাটি মহালয়ার আগেই আপনাদের হাতে পৌঁছতে পারবে। এই সংখ্যাটি বেশ বড়ো হয়েই প্রকাশিত হলো, এবং অন্যান্য দিকেও দেখা যাবে যে, সর্বথা সৌন্দর্য ও বৈশিষ্ট্য মণ্ডিত করতে যথাসাধ্য সপ্রচেষ্ট হতে চেয়েছি আমরা ; তার ফলে স্বাভাবিক কারণেই পূর্ব সংখ্যায় ঘোষিত মূল্যের চাইতে এ-সংখ্যার মূল্য কিঞ্চিৎ বাড়াতে হয়েছে ; 'ময়ূখে'র বন্ধুবৃন্দের তাতে আপত্তির কারণ ঘটবে না, আশা করি।

* *

সেই পুরোনো কথাটাই আবার উঠবে কি-না জানি নে যে, এতো অসহনীয় বিলম্বে এই স্মৃতি-সংখ্যা বার করবার প্রয়োজনীয়তা কতোটুকু। স্মৃতি-সংখ্যার প্রয়োজনীয়তা—কথাটাই হয়তো যথেষ্ট স্পষ্ট নয়, অন্তত আমাদের কাছে নয়, কেন-না গত সংখ্যায় সম্পাদকীয় স্তম্ভে এই প্রসঙ্গে যে-সব উত্তর দেবার চেষ্টা ছিলো, সে-গুলো এখনই বাসি মনে করার কারণ আমাদের নেই। জীবনানন্দের মৃত্যুর পরে অল্প কয়েকখানি স্মৃতি-সংখ্যা বেরিয়েছে, ভালো করেই বেরিয়েছে, তার পরেও, অনেকের মনে হতে পারে, এখানার দরকার ছিলো। ছিলো এই জন্যে যে, বাংলার তরুণতর কবিগোষ্ঠীর হাতে কাগজ যেহেতু একাধিক রয়েছে, আধুনিক কাব্যধারার প্রধানতম এবং সম্ভবত মহত্তম কবি-প্রতিভার অবসানে তাই, তাঁদের উপর ঘটনাটার প্রতিক্রিয়া কতোটা গভীর হয়েছে, তার একটা বাহ্য অভিব্যক্তিও লোকে দেখতে চাইতে পারে. বলে, একাধিক তরুণতর কবিতা-সঙ্কলন বা কবিতা-পত্রের, পাঁচমিশেলি সাহিত্য-পত্রগুলির কথা ছেড়ে দিলেও, ব্যবহারে সাধারণ পাঠক হতচকিত হতে পারে, তাঁদের সংসার-নিরপেক্ষ পরম-ঈশ্বরবোধান্বেষী নির্বিকারতা দেখে, এই ব্যাপারে। একখানি অন্তত তরুণদের কবিতা-পত্রিকা অনেকের চাইতেই বেশি আন্তরিক হলেও, কেউ-কেউ এক পাতা বা আট-দশ পংক্তি সম্পাদকীয়ে যথাকর্তব্য সমাধা করেছেন বলে, মনে হয়, এতো

দেরিতে বেরুলেও এই স্মৃতি-সংখ্যার প্রয়োজনীয়তা, অন্য সব যুক্তিতর্কের কথা মূল্যহীন মনে করলেও, তরুণতর কাব্য-প্রচেষ্টাদের স্বার্থেই অনেক মূল্যবান, কেন-না, শাদা বাংলায় বললে, সাধারণ পাঠকমহল স্মৃতি-সংখ্যা না-হলেও, নয়ই-বা কেন, স্মৃতি-সংখ্যাই আরো কয়েকখানি অন্তত আশা করেছিলো। এই সব ব্যাপারে 'ময়ূখে'র স্মৃতি-সংখ্যাটির উপযোগিতা বিলম্বহেতু কিঞ্চিৎ অসাময়িক হলেও কমে যায় নি। আধুনিক কবিতা সর্বব্যাপক হলেও এখনো তার স্থবির বিপক্ষ দল কুটিলতা নিয়ে হিংস্র হয়ে নেই, এমন নয়; এদের পরিচালিত পত্রিকার সংখ্যাবাহুল্য দেখলেই তা বোঝা যাবে; আর মাঝামাঝি যে-সব পত্রিকা চলছে বাজারে, আধুনিক সাহিত্যের বলে লোকে যাদের ভুল বুঝে থাকে, তারাও আধুনিক নয় পুরোপুরি, দু'দলের পাঠকই হাতে রাখার জন্যে দু'ধারার সাহিত্যের এক কিম্ভূত রসায়ন হতে গিয়ে পঞ্জিকার মতো বৃহদাকারে অসাধু;—এই পটভূমিকায় নিছক আধুনিক সাহিত্যেরই পত্রিকা যে অল্প কয়েকখানা, বিশেষ করে তরুণদের পরিচালিত পত্রিকা, তাদের যে আধুনিক সাহিত্যধারার যে-কোনো প্রধান ঘটনা সম্পর্কে অনেক বেশি সচেতন থাকতে হয়, এ-কথা বলা বাহুল্য। জীবনানন্দের মৃত্যু নিশ্চয়ই একটা অসাধারণ দুঃখাবহ ঘটনা। কিন্তু তাঁর মৃত্যুতে নমো-নমো করে দায় সারা হলো, একটা বিস্তীর্ণ শোকসভা পর্যন্ত হলো না, হলো না এমন দেশে যেখানে কোনো দ্বিতীয় শ্রেণীর পশ্চিমি কবিকে সম্বর্ধনা জানাবার জন্যে, অন্তর্কলকাঠির কোন্ গূঢ় কার্য কারণে, কে জানে, বাংলা দেশের তরুণতর কোনো-কোনো সাহিত্য-সেবী-গোষ্ঠী লজ্জাকর আড়ম্বরের সঙ্গে সভা-সমিতির আয়োজন করে থাকেন; হাজারটা অভিনন্দন-সভা হয়ে থাকে যেখানে কোনো-কোনো অক্ষম উপন্যাস যদি সরকারী পুরস্কার পায় তবে;—এ-সব দুঃখিত হওয়ার মতো ঘটনা। আশা করা যাচ্ছে, জীবনানন্দের মৃত্যুতে যে আমাদের সাহিত্যজগতে বিপর্যস্ত বোধ করার মতো কোনো ব্যাপার ঘটেছে, তা আমরা অচিরে বিস্মৃত হবো, বা স্বীকার করবো না আর, কিন্তু তাঁর কবিতা দ্বারা সজ্ঞানে প্রভাবিত হবার কার্যে নিবিড় হবো ক্রমশ।

এই প্রসঙ্গে 'কবিতা' পত্রিকাকে সশ্রদ্ধ ধন্যবাদ না-জানিয়ে উপায় নেই আমাদের; সে যেমন আদিকাল থেকেই আধুনিক কাব্যধারার মূল্যবান সহায়করূপে কার্যক্রম প্রবাহিত করেছে, আজও এতো বছর পরেও দেখিয়ে দিয়েছে তেমনি, তরুণতর সপ্রাণতার চাইতেও সে-ই অধিকতর প্রাণবান হয়তো; স্বয়ং-আরোপিত সম্মানে গম্ভীর নির্বিকার সম্মানী হওয়া ভাণ মাত্র যেহেতু, শ্রদ্ধা জানাতে পেরে শ্রদ্ধেয়, তাই, সে; স্বল্প-সার্থক অনেক পত্রিকার চাইতেই সৎ সার্থকতার অহং-মোহে নির্বিকার নির্বিকল্প হলেও হয়তো তাকেই যা-হোক মানাতো, এ-সব মুখপত্র-মুখী কাগজগুলোকে যা মানায় নি আদৌ।

এই মর্মান্তিক নিদর্শনের পরে সাহিত্য-প্রধানগণ তাঁদের জীবনব্যাপী রক্তক্ষারক সাধনায় সাফল্যলাভ করার পরেও আমাদের রাজনীতিক-সুলভ মননের কাছে তাঁদের মূল্যায়ন দেখে দুঃখিত না-হয়ে পারবেন না হয়তো।—যতোক্ষণ বেঁচে-বর্তে আছো, দিতে পারছো আমাদের দাবির অনুরূপ, খাতির যত্ন স্তাবকতা ততোক্ষণ, নিভে গেলেই ফুরিয়ে গেলো,—এ-সব নিশ্চয়ই তাঁদের ভালো লাগার মতো নয়।

এমন অর্বাচীন কথা এর পরে কেউ বলবে কিনা জানি নে যে, বাহ্য প্রকাশটা কিছু নয়, হৃদয়স্থ করা নিয়েই আসল ব্যাপার, তবে সে-সব কথা শুনতে ভালো যতোটা, সত্যিই ততোটা বড়ো নয় বলে অগ্রাহ্য করা যেতে পারে হয়তো।

এ-সব দিক দিয়ে দেখলে, আমরা নিজেরা এতো বিলম্বে হলেও স্মৃতি-সংখ্যা বার করতে পেরে তৃপ্তি পাচ্ছি, বলতে হবে।

*　　　*

আরেকটা ব্যাপারে আমাদের একটা গোপন তৃপ্তি আছে, সে-কথাটা 'ময়ূখে'র একান্ত বন্ধুদের কাছে জানাতে হয়। 'জীবনানন্দ দাশের শ্রেষ্ঠ কবিতা' ভারত-রাষ্ট্রের পুরস্কার পেয়েছে, এ-খবরটা সর্বজ্ঞাত হলেও অনেকে হয়তো জানেন না যে, এই পুস্তকখানা যাতে পুরস্কৃত না-হয়, তার জন্যে শক্তিশালী সৎপ্রচেষ্টা বাংলা-দেশের অনেক গণ্যমান্য গুরুস্থানীয়রা করেছিলেন! তাঁর বিপক্ষে জনৈক

আধুনিক কবিকেই, শুনেছি, তাঁরা প্রতিযোগী হিসেবে মনোনীত করেছিলেন, যাঁর নাম না-জানানোই বাঞ্ছনীয়। এই সব প্রচ্ছন্ন গুরু ব্যক্তিদের নেপথ্যলোক থেকে উন্মুক্ত মঞ্চের প্রকাশ্যতায় স্ব-স্ব ভূমিকায় নিয়ে আসা যেতে পারে, প্রয়োজনবোধে এই সুধীচক্রীরা আর অবগুণ্ঠিত থাকবেন না হয়তো। গুরুর আসনে অধিষ্ঠিত হওয়ার দায়িত্ব শুধু কতোগুলি অপাঠ্য বইকে সার্টিফিকেট দিলেই ফুরিয়ে যায় না যেহেতু, অন্য দিকে কর্মধারা প্রবাহিত করতে হলে রবীন্দ্র-নাথের মতো উদার গ্রহণ-নিরপেক্ষতা থাকা যে দরকার তা এঁরা অনুধাবন করতে পারেন না বলেই বিপদ। তবু যা-হোক, সরকারী শিরোপা মানেই যখন পুরস্কৃত হবার যোগ্যতা প্রমাণিত করে না সাধারণত, তখন অন্তত এই একটা যথার্থই ন্যায়নিষ্ঠ কাজের জন্যে সরকারী প্রধানরা ধন্যবাদার্হ হবেন। পাঠক-সাধারণ তৃপ্ত হয়েছেন নিঃসন্দেহে জীবনানন্দ ১৯৪৭-৫৪ সালের সাহিত্য পুরস্কার পেয়েছেন যেহেতু; তাঁর মৃত্যুর পরে হলেও তাঁর নামের সঙ্গে স্বাধীন ভারতের বঙ্গ ভাষায় প্রথম পুরস্কারের স্মৃতি বিজড়িত হয়ে রইলো বলে। তবে 'ময়ূখে'র গোপন তৃপ্তিটা এই জন্যে যে, সে স্বাক্ষর-সংবলিত পত্রাদি প্রেরণ করে এই ন্যায়-সাফল্যের সাহায্যে কিঞ্চিৎ উদ্যোগী হয়েছিলো।

*　　　　*

পরিশেষে যাঁদের কাছ থেকে অমেয় সাহায্য পেয়ে আমরা গর্বিত, এবং ধন্য হয়েছি, তাঁদের কাছে সশ্রদ্ধায় ঋণ স্বীকার করা কর্তব্য। নানা কারণে অনেক দিকে আমাদের সামর্থ্য এতো সীমিত ছিলো যে, তাঁদের বিবিধ প্রকার সহায়তা অবশ্যই অত্যাবশ্যক ছিলো বলে আমাদেরও গর্বিত হওয়ার ব্যাপার সে-সব। যাঁদের লেখা আমরা এ-সংখ্যায় পেয়েছি, তাঁরা প্রায় সবাই জীবনানন্দের একনিষ্ঠ সুহৃৎ ও অনুরাগী বলে যেমন সময়ের স্বল্পতা বা অন্যান্য সাধারণ বাধাবিঘ্ন সত্ত্বেও সে-সব উত্তরণ করে সহজ আন্তরিকতায় রচনা দিয়েছেন, তেমনি আমাদের ভালোবাসেন বলেই এ-সংখ্যা প্রকাশনের ব্যাপারেও সতত অনুপ্রেরণা, কার্যকরী পরামর্শে সহায়তা নানা দিকে দান করেছেন; নইলে হয়তো আমাদের

মতো অতি ক্ষুদ্র প্রচেষ্টার পক্ষে, এই সংখ্যা যে-টুকুই হয়ে থাক, সে-টুকুও করে তোলার মতো সাহস সঞ্চয় করা শক্ত কাজ হতো। তাঁদের সবার লেখাই যথাসময়ে প্রকাশিত করা যায় নি, নানা কারণে পত্রিকা প্রকাশে যথেষ্ট বিলম্ব করতে বাধ্য হলাম বলে আমরা, অত্যন্ত লজ্জিত হবার মতো ঘটনা এ-সব ; তবু তাঁদের কাছে লজ্জিত হবার মতো কারণ ব্যক্তিগত ভাবে হয়তো নেই আমাদের, কেন-না তাঁদের সস্নেহ উদারতার কাছে আমাদের সব ত্রুটি—ত্রুটিগুলো আমাদের হাতের নাগালের বাইরের কার্যকারণে সঙ্ঘটিত বলে—নিতান্তই গৌণ বিবেচিত হবে হয়তো। তাঁদের কাছে আমাদের কৃতজ্ঞতার পরিমাপ নেই।

বিশেষ ভাবে নাম করতে হয় কবি-অনুজ শ্রীযুক্ত অশোকানন্দ দাশ-এর। তিনি যে বিস্তৃত মূল্যবান রচনাটি দিয়েছেন তার জন্যে তো বটেই, অন্যান্য ব্যাপারেও তিনি যে-রকম সস্নেহ অন্তরঙ্গতায় আমাদের সব দাবি যথাসাধ্য পূর্ণ করেছেন, তার জন্যেও তাঁর কাছে যথেষ্ট ঋণী রয়েছি আমরা ; জীবনানন্দের অপ্রকাশিত চিঠি-পত্র, রচনা, রচনাপঞ্জী-প্রণয়ন ইত্যাদি প্রসঙ্গেই শুধু নয়, অপরাপর প্রধানতর বিষয়েও তাঁর প্রীতিপূর্ণ সাহায্য দানের তুলনা বিরল।

পত্রিকা প্রকাশের কাজে নিতান্ত স্থূল বৈষয়িক দিক‌গুলো যে নেপথ্যে থাকলেও বেশ গুরুতর, তা যেমন ব্যাখ্যাত করে বলার দরকার করে না, আমাদের মতো ক্ষীণ ক্ষমতার পক্ষে যে সে-গুলো আরো ভীষণ হয়ে দাঁড়াবার মতো, সে-কথা অনুধাবন করার মতো অভিজ্ঞতাও সবারই কিছু-কিছু থাকবার কথা তেমনি। এ-সব দিক থেকে যে অমূল্য সাহায্য পাওয়া গেছে, এবং ভবিষ্যতেও যাবে নিশ্চয়ই শ্রীযুক্ত সচ্চিদানন্দ রায় ও শ্রীযুক্ত নবেন্দু মহাপাত্র-র কাছ থেকে, ক্রূর প্রতিকূলতার মাঝখানে সেই সব জিনিসই বিশিষ্টতর আশ্রয়ের মতো মনে হওয়া স্বাভাবিক ; মনে হয়েছে আমাদের। তাঁদের কাছে ঋণ স্বীকারের প্রশ্ন ওঠে না, কেন-না নির্মল বন্ধুত্বের ভারও নেই, ঋণও নেই ; আর তাঁরা আজকেরই বন্ধু নন শুধু ; তবু তাঁদের কাছ থেকে পাওয়া অতুল বন্ধুত্বের কথাটি স্বীকার

করা ভালো। প্রসঙ্গত প্রকাশ্য, '৬ই ফাল্গুন' নামে জীবনানন্দ-জন্মদিবস পালনের যে-ছবিটি মুদ্রিত হলো, তা শ্রীযুক্ত সচ্চিদানন্দ রায় কর্তৃক গৃহীত।

ডক্টর শ্রীযুক্ত নীহাররঞ্জন রায়-এর কাছে কৃতজ্ঞ আমরা এই জন্যে যে, লখ্‌নৌ-য়ে বিগত নিখিল ভারত বঙ্গ সাহিত্য সম্মেলনে মূল সভাপতি হিসেবে তাঁর অভিভাষণ থেকে 'মহত্তম কবি জীবনানন্দ দাশ' শীর্ষক অংশটুকু মুদ্রিত করার সুযোগ পেয়েছি আমরা; জীবনানন্দের প্রবন্ধটি বরিশালের ব্রজমোহন কলেজ পত্রিকায় প্রকাশিত হয়েছিলো এর আগে,—হেমন্ত সংখ্যা 'ময়ূখে' প্রকাশিত প্রবন্ধটি যে-যুক্তিতে পুনর্মুদ্রিত করেছিলাম আমরা, এ-প্রবন্ধটির ব্যাপারেও সে-যুক্তি প্রযোজ্য,—উপযুক্ত সূত্র থেকে প্রকাশিত করার অনুমতি সংগ্রহ করা হয়েছে।

আর অপরাধ স্বীকার করতে হয় 'ময়ূখে'র গ্রাহক, অনুগ্রাহক ও নির্বিশেষে বন্ধুবৃন্দের কাছে, যথাসময়ে পত্রিকা প্রকাশ করতে পারি নি বলে আমরা; তাঁরা ঘন-ঘন চিঠিপত্রে কেউ-কেউ অনুযোগ করেছেন, কেউ-কেউ আবার আমাদের অসুবিধের কথাটি হৃদয়ঙ্গম করতে পেরে অযাচিত সহানুভূতিও জানিয়েছেন; তাঁদের সবার কাছেই আমরা কৃতজ্ঞ।

॥ এই সংখ্যাটি এতো দেরীতে প্রকাশিত হলো এবং আকারে এতো বড়ো ও বিশিষ্ট হলো যে, এই সংখ্যাটিকে শীত-বসন্ত-গ্রীষ্ম মিলিত সংখ্যা হিসেবে গ্রহণ করতে হবে। এর পরে যাতে যথাসাময়িক হওয়া যেতে পারে, তার জন্যে একটা পরিকল্পনা আছে বলে এই সংখ্যাটিকে মিলিত সংখ্যা হিসেবে প্রকাশিত করে অনেকটা সময় এগিয়ে না-এসে আর উপায় নেই ॥

*　　*

॥ পরবর্তী বর্ষা সংখ্যা, আশা করা যাচ্ছে, আগামী এক মাসের মধ্যেই প্রকাশিত হবে ; এবং শারদীয়া সংখ্যা মহালয়ার আগেই ॥

*　　*

॥ এখন থেকে 'ময়ূখে' বিজ্ঞাপন নেওয়া হচ্ছে ; বিজ্ঞাপন সম্পর্কে যাবতীয় জ্ঞাতব্য বিষয় নিম্নোক্ত ঠিকানায় পত্রালাপ করে জানতে পারা যাবে।

যাবতীয় টাকা-কড়ি, চেক-ও এই ঠিকানায় পাঠাতে হবে।

ভূমেন্দ্র গুহ
২৯ শ্রীগোপাল মল্লিক লেন
কলকাতা ১২ ॥

*　　*

॥ আগামী সংখ্যা থেকে প্রতি সাধারণ-সংখ্যা 'ময়ূখে'র দাম ধার্য হলো আট আনা ; গ্রাহক মূল্য বার্ষিক তিন টাকা, ডাক মাশুল সমেত ; নতুন যাঁরা গ্রাহক হবেন, তাঁদের পক্ষে নতুন বার্ষিক মূল্য দেয়, পুরাতন গ্রাহকদের এ-বছরের জন্যে অতিরিক্ত মূল্য দিতে হবে না ॥

# জীবনানন্দের প্রকাশিত-ও-অগ্রন্থিত রচনার পঞ্জী

| নাম | প্রথম পংক্তি | যে পত্রিকা বা সঙ্কলনে প্রকাশিত |
|---|---|---|
| অগ্নি | — আত্মপ্রত্যয়ের অগ্নি, হে সন্তান, প্রথম জ্বলুক তব ঘরে। | — কবিতা : চৈত্র, ১৩৪৫ |
| * | — অদ্ভুত আঁধার এক এসেছে এ পৃথিবীতে আজ, | — কবিতা : পৌষ, ১৩৬১ |
| অনন্দা | — মানুষ রক্তাক্ত ক্লান্ত হয়ে গেলে অনিমেষ দীপ | — রবিবারের দৈনিক বসুমতী : ? |
| অন্ধকার থেকে | — গাঢ় অন্ধকার থেকে আমরা এ পৃথিবীর আজকের মুহূর্ত্তে এসেছি। | — মাসিক বসুমতী : মাঘ, ১৩৫৩ |
| অন্ধকারে | — অন্ধকারে থেকে থেকে হাওয়ার আঘাত মাঠের ওপর দিয়ে | — পূর্বাশা : আশ্বিন, ১৩৫৮ |
| অনির্ব্বাণ | — সর্ব্বদাই এ রকম নয়, তবু | — মাসিক বসুমতী : পৌষ, ১৩৫২ |
| অনেক কাউন্সিল কন্‌ফারেন্‌সের শেষে | — এখন নতুন দিন উদ্বেলতা আলো ; | — ? |
| অনেক নদীর জল | — অনেক নদীর জল উবে গেছে | — চতুরঙ্গ : শ্রাবণ-আশ্বিন, ১৩৫৯ |
| অনেক মৃত বিপ্লবী স্মরণে | — তারা সব মৃত। | — ইংগিত : পৌষ, ১৩৫৪ |

| | | |
|---|---|---|
| অনেক রাত্রিদিন | — অনেক রাত্রিদিন ক্ষয় ক'রে ফেলে | — দৈনিক বসুমতী : শারদীয়া, ১৩৬১ |
| অবরোধ | — বহুদিন আমার এ হৃদয়কে অবরোধ ক'রে রয়ে গেছে ; | — চতুরঙ্গ : আশ্বিন, ১৩৪৮ |
| অবিনশ্বর | — | — পূর্বাশা : শারদীয়া, ১৩৬১ |
| অমৃতযোগ | — জন্মেছিল—চেয়েছিল—ভালোবেসেছিল | — আনন্দবাজার পঃ : শারদীয়া, ১৩৫৮ |
| আজ | — অন্ধ সাগরের বেগে উৎসারিত রাত্রির মতন | — ? : ১৩৫৭ |
| আজ | — আমার হাতের কাজ আজ রাত্রে গিয়াছে ফুরায়ে,— | — শ্রীহর্ষ (?) : ? |
| আজ | — কেবলি আরেক পথ খোঁজ তুমি ; আমি আজ খুঁজি নাক' আর ; | — আনন্দবাজার পঃ : ১৪ই কার্তিক, ১৩৬১ |
| আজ | — কোথাও রয়েছে মৃত্যু,—কোনো এক দূর পারাপারে | — প্রগতি : ? |
| আদিম | — প্রথম মানুষ কবে | — কল্লোল : ফাল্গুন, ১৩৩৪ |
| আবহমান | — যেখানে রয়েছে আলো পাহাড় জলের সমবায়— | — পত্রিকা : আশ্বিন, ১৩৪৬ |
| আমরা | — যেই ঘুম ভাঙে নাক' কোনোদিন ঘুমাতে ঘুমাতে | — ধূপছায়া : ? |
| আমাকে একটি কথা দাও | — আমাকে একটি কথা দাও যা আকাশের মত সহজ মহৎ বিশাল, | — কবিতা : আশ্বিন, ১৩৫৮ |
| আমিষাশী তরবার | — স্মৃতিই মৃত্যুর মত ;—ডাকিতেছে প্রতিধ্বনি গম্ভীর আহ্বানে | — কবিতা : আশ্বিন, ১৩৪৬ |

| | | |
|---|---|---|
| আস্লোক পত্র | — হে নদী আকাশ মেঘ পাহাড় বনানী, | — যুগান্তর : শারদীয়, ? |
| আলোকপাত | — আকাশ দিয়ে উ'ড়ে গেল শাদা হাঁসের ভিড়। | — যুগান্তর : শারদীয়, ? |
| আলোপৃথিবী | — আলোয় ভূমিষ্ঠ হ'তে ভালো লেগেছিল : | — আনন্দবাজার পঃ : বাঃ সংখ্যা, ১৩৫৯ |
| আলোপৃথিবী | — ঢের দিন বেঁচে থেকে দেখেছি পৃথিবীভরা আলো ; | — দেশ : ১৩ই কার্তিক, ১৩৬১ |
| আলোকস্তম্ভ | — কোথায় আলোকস্তম্ভ রয়ে গেছে সমুদ্রের জলে। | — পত্রিকা : মাঘ, ১৩৪৬ |
| আশা,অনুমিতি | — সূর্য্যের আকাশের মত মানুষেরো অনুভাবনায় স্থির | — একক : ১ম সংখ্যা, ১৩৫৮ |
| আশা ভরসা | — ইতিহাসপথ বেয়ে অবশেষে এই | — দ্বন্দ্ব : আষাঢ়, '৫৭ |
| ইতিহাসযান | — সেই শৈশবের থেকে এ সব আকাশ মাঠ রৌদ্র দেখেছি ; | — পূর্বাশা : বৈশাখ, ১৩৫৩ |
| উত্তরসামরিকী | — আকাশের থেকে আলো নিভে যায় ব'লে মনে হয়। | — দৈনিক বসুমতী : শারদীয়া, ? |
| উদয়াস্ত | — সূর্য্যের উদয় সহসা সমস্ত নদী | — কবিতা : আষাঢ়, ১৩৪৬ |
| উপলব্ধি | — যা পেয়েছি সে সবের চেয়ে আরো স্থির দিন পৃথিবীতে আসে ; | — উত্তরসূরী : পৌষ-ফাল্গুন, ১৩৬১ ('শতাব্দী' থেকে সঙ্কলিত) |
| উপলব্ধি | — সময়ের বিশৃংখলা তোমার হৃদয়ে যদি কুয়াশার আলোড়ন আনে, | — পরিক্রমা : বসন্ত, ১৩৪৯ |

| | | |
|---|---|---|
| এই কি সিন্ধুর হাওয়া | — এই কি সিন্ধুর হাওয়া ?—রোদ আলো বনানীর বুকের বাতাস | — ক্রান্তি : শারদীয়া, ? |
| এই চেতনা | — হলুদ কমলা ধূসর মেঘের ফাঁক দিয়ে | — সাহিত্যপত্র : কার্তিক, ? |
| এই পথ দিয়ে | — এই পথ দিয়ে কেউ চ'লে যেত জানি। | — ক্রান্তি : শারদীয় সংক:, ১৩৫৪ |
| এই পৃথিবীর | — এই পৃথিবীর বুকের ভিতর কোথাও শান্তি আছে ; | — পূর্বাশা : বৈশাখ, ১৩৬০ |
| এই শতাব্দী-সন্ধিতে মৃত্যু (অগণন সাধারণের) | — সে এক বিচ্ছিন্ন দিনে আমাদের জন্ম হয়েছিল, | — ? : আশ্বিন, ১৩৫০ |
| এই সব দিনরাত্রি | — মনে হয়, এর চেয়ে অন্ধকারে ডুবে যাওয়া ভালো | — চতুরঙ্গ : কার্তিক-পৌষ, ১৩৫৬ |
| | — এক অন্ধকার থেকে এসে | — কবিতা : পৌষ, ১৩৬১ |
| একটি কবিতা | — আমার আকাশ কালো হতে চায় সময়ের নির্মম আঘাতে ; | — কবিতা : চৈত্র, ১৩৫৫ |
| একটি কবিতা | — সুখের চেয়েও বেশী শান্তি চেয়েছি। | — ? : আশ্বিন, ১৩৪৯ |
| একটি নক্ষত্র আসে | — একটি নক্ষত্র আসে ; তারপর একা পায়ে চ'লে | — কবিতা : পৌষ, ১৩৬০ |
| এখন এ পৃথিবীর | — 'এখন এ পৃথিবীর গোধূলি সময় আর— আমাদের হৃদয়ের যেন বেলাশেষ—' | — চতুরঙ্গ : বৈশাখ-আষাঢ়, ১৩৬০ |
| | — ঐখানে সারাদিন উঁচু ঝাউ বন খেলা করে। | — ময়ূখ, জীবনানন্দ স্মৃতি সংখ্যা ১৩৬১-২ |
| কখনো নক্ষত্রহীন | — কখনো নক্ষত্রহীন কুয়াশার রাতে | — পূর্বাশা : জ্যৈষ্ঠ, ১৩৬১ |

| | | |
|---|---|---|
| কার্তিক-অঘ্রাণ ১৯৪৬ | — পাহাড়, আকাশ, জল অনন্ত প্রান্তর | — আনন্দবাজার পঃ: শারদীয়া, ? |
| কার্তিক ভোরে : ১৩৪০ | — কার্তিকের ভোরবেলা করে | — শতভিষা : শারদীয়া, ১৩৬১ |
| কার্তিকের ভোর— ১৩৫০ | — চারিদিকে ভাঙনের বড় শব্দ, | — ? : ১৩৬১ |
| কুজ্ঝটিকায় আকাশ মলিন | — কুজ্ঝটিকায় আকাশ মলিন হ'য়ে থাকে কি যে! | — ক্রান্তি : কার্তিক, ১৩৬১ |
| কুহুলিন | — এইখানে অন্ধকার রচনা ক'রেছে তার সপ্রতিভ মুখের পৃথিবী। | — ? : আশ্বিন, ১৩৪৮ |
| কে এসে যেন | — কে এসে যেন অন্ধকারে জ্বালিয়ে দিল বাতি ; | — শতভিষা : শরৎ, ১৩৬০ |
| কেন মিছে নক্ষত্রেরা | — কেন মিছে নক্ষত্রেরা আসে আর? কেন মিছে জেগে ওঠে নীলাভ আকাশ? | — আনন্দবাজার পঃ: বাঃ সংখ্যা, ১৩৬১ |
| কোরাস | — গম্ভীর নিপট মূর্ত্তি সমুদ্রের পারে | — কবিতা : পৌষ, ১৩৫৮ |
| ক্রান্তিবলয় | — মৃত্যু আর সূর্যকরোজ্জ্বল এই পৃথিবী বুকের ভিতরে | — আনন্দবাজার পঃ: শারদীয়া, ১৩৫৭ |
| গতিবিধি | — সর্ব্বদাই প্রবেশের পথ র'য়ে গেছে ; | — নিরুক্ত : আশ্বিন, ১৩৪৭ |
| গভীর এরিয়েলে | —ডুবল সূর্য্য ; অন্ধকারের অন্তরালে হারিয়ে গেছে দেশ। | — দৈনিক বসুমতী : শারদীয়া, ? |
| গরিমা | — সহসা ঝড়ের দিনে লুণ্ঠনের উর্দ্ধে উঠে ছিল | — নিরুক্ত : আশ্বিন, ১৩৪৮ |
| | — ঘড়ির দুইটি ছোটো কালো হাত ধীরে— | কবিতা : পৌষ, ১৩৬১ |

| | | |
|---|---|---|
| ঘাস | — মরণ তাহার দেহ কোঁচকায়ে ফেলে গেল | — কবিতা : আশ্বিন, ১৩৪৮ |
| চারিদিকে প্রকৃতির | — চারিদিকে প্রকৃতির ক্ষমতা নিজের মত ছড়ায়ে রয়েছে | — চুনুটা প্রকাশ : শারদীয়া, ? |
| চেতনালিখন | — শতাব্দীর এই ধূসর পথে এরা ওরা যে যার প্রতিসারী | — মাসিক বসুমতী : ? |
| চেতনা-সবিতা | — সূর্য্য কখন পশ্চিমে ঢ'লে মশালের মত ভেঙে | — যুগান্তর : শারদীয়, ১৩৫৫ |
| জন্মতারকা | — মাথার ওপর দিয়ে ভেসে যায় চিল, | — কল্পনা-সাহিত্য : ভাদ্র, ১৩৬১ |
| জর্ণাল ১৩৪২ | — হিজল ঝাউয়ের ডাল জ্বলছে সূর্যের আলোড়নে ; | — ঊষা : শারদীয়া, ১৩৬১ |
| জর্ণাল : ১৩৪৬ | — আজকে অনেকদিন পরে আমি বিকেলবেলায় | — চতুরঙ্গ : বৈশাখ-আষাঢ়, ১৩৬১ |
| জয়জয়ন্তীর সূর্য্য | — কোনো দিন নগরীর শীতের প্রথম কুয়াশায় | — দৈনিক কৃষক : শারদীয়, ১৩৫২ |
| জার্মাণীর রাত্রি-পথে : ১৯৪৫ | — সে এক দেশ অনেক আগের শিশুলোকের থেকে | — মাসিক বসুমতী : ? |
| জীবন | — কেবলি সত্যের বলয় লাভ করতে চলেছ তুমি | — ? |
| জীবনবেদ | — অনেক বছর কেটে গেছে, | — দেশ : ?, ১৩৫৯ |
| জীবনসঙ্গীত | — ষ্ট্রেচারের পরে শুয়ে কুয়াসা ঘিরিছে বুঝি তোমার দু চোখ : | — চতুরঙ্গ : চৈত্র, ১৩৪৫ |
| ঝরা ফসলের গান | — আঁধারে শিশির ঝরে, | — কল্লোল : পৌষ, ১৩৩৪ |

| | | |
|---|---|---|
| তার স্থির প্রেমিকের নিকট-কোনো উদ্দীপিতা | — বেঁচে থেকে কোনো লাভ নেই— আমি বলি না তা। | — কবিতা : পৌষ, ১৩৪৫ |
| তিমিরসূর্যে | — বাহিরের থেকে ফিরে এসো ; | — আনন্দবাজার পঃ : শারদীয়া : ? |
| তোমাকে | — ভেবেছিলাম একথা স্থির মেনে নিতে পারি | — বর্ধমান : শারদীয়, ১৩৬১ |
| তোমাকে | — মাঠের ভিড়ে গাছের ফাঁকে দিনের রৌদ্র অই | — মাসিক বসুমতী : ? |
| তোমাকে ভালোবেসে | — আজকে ভোরের আলোয় উজ্জ্বল | — দেশ : শারদীয়া, ১৩৬১ |
| | — তোমায় আমি দেখেছিলাম ঢের | — কবিতা : পৌষ, ১৩৬১ |
| দাও দাও সূর্যকে | — দাও দাও সূর্যকে জাগিয়ে দাও | — একক (?) : ? |
| দিনরাত্রি | — সমস্ত দিন | — পূর্বাশা : ফাল্গুন, ১৩৫৬ |
| দু'টি কবিতা | — (১) চারিদিকে নীল হয়ে আকাশ ছড়িয়ে আছে দেখে | — উষা : ? |
| | (২) জীবনের এই শাদা কালো রঙের মুখে এসে | |
| দু'টি তুরঙ্গম | — আকাশে সমস্ত দিন আলো ; | — দেশ : ২১শে কার্তিক, ১৩৬০ |
| | — দুদিকে ছড়িয়ে আছে দুই কালো সাগরের ঢেউ | — কবিতা : পৌষ, ১৩৬১ |
| দেশ কাল সন্ততি | — কোথাও পাবে না শান্তি—যাবে তুমি একদেশ থেকে দূর দেশে ? | — যুগান্তর : শারদীয়, ১৩৫৭ |

| | | |
|---|---|---|
| দেশ কাল সন্ততি | — চারিদিকে আছে ব্যস্ত নদীদের ক্ষণ : | — উষা : শারদীয়া, ১৩৬০ |
| দোয়েল | — একটি নীরব লোক মাঠের উপর দিয়ে চুপে | — কবিতা : পৌষ, ১৩৪৯ |
| নদী | — বঁইচির ঝোপ শুধু—শাইবাবলার ঝাড়—আর জাম হিজলের বন,— | — কবিতা : আশ্বিন, ১৩৪৩ |
| নদী নক্ষত্র মানুষ | — 'এখানে জলের পাশে বসবে কি ? জলঝিরি এ নদীর নাম ; | — দেশ : ২রা আশ্বিন, ১৩৬০ |
| নব নব সূর্যে | — মানুষ সার্থক হয় মাঝে মাঝে, তবু | — দেশ : ২৬শে অগ্রহায়ণ, ১৩৬০ |
| নব প্রস্থান | — শীতের কুয়াশা মাঠে ; অন্ধকারে এইখানে আমি। | — যুগান্তর : শারদীয়, ১৩৫৩ |
| নবহরিতের গান | — চারদিকেতে হলদে কালো শাদার পৃথিবীর | — একক : শারদীয়, ১৩৬০ |
| নক্ষত্রব্যাপ্তির রাতে | — দীনাত্মা সব তারকাদের আভার থেকে উৎসারিত হয়ে | — উজ্জীবন : ? |
| নারীসবিতা | — আমরা যদি রাতের কপাট খুলে ফেলে এই পৃথিবীর নীল সাগরের বারে | — চতুরঙ্গ : ? আশ্বিন, ? |
| নিজেকে নিয়মে ক্ষয় | — নিজেকে নিয়মে ক্ষয় ক'রে ফেলে রোজই | — একক (?) : ১৩৬০ |
| নির্দেশ | — জীর্ণ শীর্ণ মাকু নিয়ে এখন বাতাসে | — নিরুক্ত : আশ্বিন, ১৩৪৭ |
| নিরীহ, ক্লান্ত ও মর্মান্বেষীদের গান | — আমরা বিশেষ কিছুই চাই না এবার । | — দেশ : শারদীয়া, ১৩৪৯ |

| | | |
|---|---|---|
| নিবিড়তর | — হৃদয়ে যে স্রোত আছে অন্ধকারে লীন | — দেশ : শারদীয়া, ১৩৫৯ |
| নিশির ডাক | — যারা পারে—যারা পারে নাক' তাহাদের শেষ রক্ত | — শ্রীহর্ষ : শারদীয়, ১৩৪৫ |
| নিঃসরণ | — দুর্গের গৌরবে ব'সে প্রাংশু আত্মা ভাবিতেছে ঢের পূর্ব্বপুরুষের কথা : | — কবিতা : কার্তিক, ১৩৪৬ |
| পটভূমি | — আকাশ ভ'রে যেন নিখিল বৃক্ষ ছেয়ে তারা | — ক্রান্তি : ফাল্গুন, ১৩৬০ |
| পটভূমি কল্লোল | — বিকেলবেলার আলো ক্রমে নিভছে আকাশ থেকে। | — পূর্বাশা : শ্রাবণ, ১৩৫৩ |
| পটভূমিবিসার | — কবের সে বেবিলন থেকে আজ শতাব্দীর পরমায়ু শেষ | — মেঘনা (সংকলন) : ১৩৫৪ |
| পলাতক | — কা'রা অশ্বারোহী কবে ঊষাকালে এসে | — প্রগতি : পৌষ, ১৩৩৪ |
| পৃথিবী আজ | — প্রকৃতি থেকে ফসল জল নীলকণ্ঠ এল : | — সত্যযুগ : শারদীয়, ১৩৫৭ |
| পৃথিবী ও সময় | — সময়ের উপকণ্ঠে রাত্রি প্রায় হয়ে এলে আজ | — ক্রান্তি : ১ম বর্ষ |
| পৃথিবী গ্রহবাসী | — বিকেলবেলা গড়িয়ে গেলে অনেক মেঘের ভিড় | — চতুরঙ্গ : শ্রাবণ-আশ্বিন, ১৩৫৫ |
| পৃথিবী, জীবন, সময় | — কোথায় সে যে র'য়েছিলাম ;— | — গণবার্তা : শারদীয়া, ১৩৫৮ |
| পৃথিবীর রৌদ্রে | — কেমন আশার মত মনে হয় রোদের পৃথিবী, | — ? |
| পৃথিবীলোক | — দূরে কাছে কেবলি নগর, ঘর ভাঙে ; | — ? |

| | | |
|---|---|---|
| পৃথিবী সূর্য্যকে ঘিরে | — পৃথিবী সূর্য্যকে ঘিরে ঘুরে গেলে দিন | — বসুমতী : শারদীয়া : ১৩৫৩ |
| প্রিয়দের প্রাণে | — অনেক পুরোনো দিন থেকে উঠে নতুন শহরে | — অলকা : ৪র্থ সংখ্যা, ১৩৪৯ |
| প্রেমিক | — সময় অনেক চিহ্ন লক্ষ্য ভেঙেফেলে ; | — বন্দে মাতরম্ : শারদীয়, ১৩৬১ |
| বাতাসের শব্দ এসে | — বাতাসের শব্দ এসে কিছুক্ষণ হরিতকী গাছের শাখায় | — ? : আশ্বিন, ১৩৫৯ |
| বাসনা | — পিঙ্গল রাস্তার 'পরে এখন নেমেছে রাত্রি | — পত্রিকা : জ্যৈষ্ঠ, ১৩৪৭ |
| বিপাশা | — অনেক বছর হ'ল সে কোথায় পৃথিবীর মনে মিশে আছে। | — ? |
| বিভিন্ন কোরাস | — আমাদের হৃদয়ের নদীর উপর দিয়ে ধীরে | — নিরুক্ত : আশ্বিন, ১৩৪৯ |
| বিস্ময় | — কখনো বা মৃত জনমানবের দেশে | — কবিতা : পৌষ, ১৩৪৬ |
| বৃক্ষ | — মৃগতৃষ্ণার পিছে ধাবমান হওয়া নয় আর ; | — দেশ : ২৭শে কার্তিক, ১৩৬১ |
| মনবিহঙ্গম | — ঢের যুগ নিস্ফল হয়েছে ; | — পূর্বাশা : আশ্বিন, ১৩৫৯ |
| মরুতৃণোজ্জ্বলা | — হেঁয়ালি রেখো না কিছু মনে ; | — ক্রান্তি : শ্রাবণ, ১৩৬১ |
| মহাইতিহাস | — জীবনে কখনো প্রেম হয়েছিল বুঝি ; | — ক্রান্তি : আশ্বিন, ১৩৬১ |
| মহাগোধূলি | — সোনালি খড়ের ভারে অলস গরুর গাড়ি—বিকেলের রোদ পড়ে আসে। | — উত্তরসূরী : ২য় সংখ্যা, ১৩৬১ |

| | | |
|---|---|---|
| মহাগ্রহণ | — অনেক সংকল্প আশা নিভে মুছে গেল ; | — চতুরঙ্গ : বৈশাখ-আশ্বিন, ১৩৫৮ |
| মহাজিজ্ঞাসা | — ছিলাম কোথায় যেন নীলিমার নীচে ; | — আনন্দবাজার পঃ : শারদীয়া, ১৩৬১ |
| মহাত্মা | — আলোর মতন ব্যাপ্ত অন্তরাত্মা নিয়ে | — একক (?) |
| মহাত্মা গান্ধী | — অনেক রাত্রির শেষে তারপর এই পৃথিবীকে | — পূর্বাশা : ফাল্গুন, ১৩৫৪ |
| মহাত্মাজী | — সফল উজ্জ্বল ভোর পৃথিবীতে আসে ; | — ? : ৪র্থ সংখ্যা |
| মহাপতনের ভোরে | — কেবলি স্বপ্নের ক্ষয় হয় ; | — যুগান্তর : শারদীয়, ১৩৫৮ |
| মহিলা | — এইখানে শূন্যে অনুভাবনীয় পাহাড় উঠেছে | — নিরুক্ত : চৈত্র, ১৩৪৯ |
| মাঘসংক্রান্তির রাতে | — হে পাবক, অনন্ত নক্ষত্রবীথি তুমি, অন্ধকারে | — দ্বন্দ্ব (?) |
| মানুষ চারিয়ে | — এবার তৃতীয়বার চ'লে যাব বিদেশ ভ্রমণে ; | — দিগন্ত : শারদীয়, ১৩৫০ |
| মানুষ যেদিন | — মানুষ যেদিন প্রথম এই পৃথিবী পেয়েছিল— | — সেতু : সংকলন ৩ |
| মূল্যনাশের দিনে | — আমি সূর্য্য প্রান্তরের নক্ষত্রের স্বপ্ন দেখেছি ; | — মাসিক বসুমতী : ? |
| মৃত মাংস | — ডানা ভেঙে ঘুরে ঘুরে পড়ে গেল ঘাসের উপরে | — কবিতা : পৌষ, ১৩৪২ |
| মৃত্যু | — হাড়ের ভিতর দিয়ে যারা শীত বোধ করে | — কবিতা : আশ্বিন, ১৩৪৬ |

| | | |
|---|---|---|
| মৃত্যু আর মাছরাঙাঝিলমিল | — মৃত্যু আর মাছরাঙাঝিলমিল পৃথিবীর বুকের ভিতরে | — ময়ূখ : শরৎ, ১৩৬০ |
| মৃত্যু, সূর্য্য, সঙ্কল্প | — সর্ব্বদাই অন্ধকারে মৃত্যু এক চিন্তার মতন : | — ৯ই আগস্ট (সংকলন) : ১৯৪৭ |
| মৃত্যু, স্বপ্ন, সঙ্কল্প | — আঁধার হিমের রাতে আকাশের তলে | — মাসিক বসুমতী : ? |
| যতদিন পৃথিবীতে | — যতদিন পৃথিবীতে জীবন রয়েছে | — দেশ : ৯ই জ্যৈষ্ঠ, ১৩৬০ |
| যতিহীন | — বিকেলবেলা গড়িয়ে গেলে অনেক মেঘের ভিড় | — চতুরঙ্গ : ? |
| যদিও দিন | — যদিও দিন কেবলি নতুন গল্পবিশ্রুতির | — দেশ : শারদীয়া, ১৩৬০ |
| যাত্রা | — কতদিন হ'য়ে গেল ; | — উত্তরসূরী : ভাদ্র-আশ্বিন, ১৩৫৯ |
| যাত্রী | — মানুষের জীবনের ঢের গল্প শেষ | — কবিতা : চৈত্র, ১৩৫৯ |
| যুবা অশ্বারোহী | — যুবা অশ্বারোহী | — কালিকলম : ? |
| যে কোনো আকাশে | — যে কোনো আকাশে মৃত্যু আছে | — স্বরাজ (?) : ২৬শে জানুয়ারী, ১৯৫০ |
| * | — রক্ত নদীর তীরে কালো পৃথিবীর | — কবিতা : পৌষ, ১৩৬১ |
| রবীন্দ্রনাথ | — অনেক সময় পাড়ি দিয়ে আমি অবশেষে কোনো এক বলয়িত পথে | — রবীন্দ্র-স্মৃতি-পূর্বাশা |
| রবীন্দ্রনাথ | — দেয়ালচিত্রের শীর্ষে পৃথিবীর কোনো এক আশ্চর্য্য প্রাসাদে,— | — পরিচয় : অগ্রহায়ণ, ? |
| রবীন্দ্রনাথ | — 'মানুষের মনে দীপ্তি আছে, | — ঊষা : জ্যৈষ্ঠ, ১৩৬১ |
| রশ্মি এসে পড়ে | — রশ্মি এসে পড়ে—ভোর হয়, | — শতভিষা : ? |

| | | |
|---|---|---|
| রাত্রি | — অইখানে কিছু আগে—বিরাট প্রাসাদে—এক কোণে | — নিরুক্ত : পৌষ, ১৩৪৭ |
| রাত্রি ও ভোর | — শীতের রাতের এই সীমাহীন নিস্পন্দ গহ্বরে | — দিগন্ত : শ্রাবণ, ১৩৫৪ |
| রাত্রি দিন | — একদিন এ পৃথিবী জ্ঞানে আকাঙ্ক্ষায় বুঝি স্পষ্ট ছিল, আহা : | — ময়ূখ : শারদীয়, ১৩৬১ |
| রাত্রি, মন, মানবপৃথিবী | — এ অন্ধকার জলের মত ; এই পৃথিবীর সকল কিণার ঘিরে | — দৈনিক সত্যযুগ (?) |
| রোদ এখনও খেলছে | — রোদ এখনও খেলছে মাঠে গাছে, | — কল্পনা-সাহিত্য : শারদীয়, ১৩৬১ |
| লক্ষ্য | — এখানে অর্জুন ঝাউয়ে যদিও সন্ধ্যার চিল ফিরে আসে ঘরে | — জয়শ্রী : শারদীয়া, ১৩৬১ |
| হঠাৎ-মৃত | — অজস্র বুনো হাঁস পাখা মেলে উড়ে চলেছে জ্যোৎস্নার ভিতর | — কবিতা : পৌষ, ১৩৪৪ |
| হেমন্ত | — আজ রাতে মনে হয় | — কবিতা : কাতিক, ১৩৪৬ |
| হেমন্তরাতে | — শীতের ঘুমের থেকে এখন বিদায় নিয়ে বাহিরের অন্ধকার রাতে | — চতুরঙ্গ : আশ্বিন, ? |
| হে হৃদয় | — হে হৃদয়, একদিন ছিলে তুমি নদী ; | — কবিতা : চৈত্র, ১৩৪৬ |
| হৃদয়, তুমি | — হৃদয়, তুমি সেই নারীকে ভালোবাস তাই | — কবিতা : চৈত্র, ১৩৫৯ |
| শত শতাব্দীর | —মানুষ অনেক দূর চ'লে যায়—চ'লে যেতে চায় | — পূর্বাশা : বৈশাখ, ১৩৫৯ |
| শতাব্দী | — চারিদিকে নীল সাগর ডাকে অন্ধকারে, শুনি ; | — দেশ : ৩০শে ভাদ্র, ১৩৫৭ |

| | | |
|---|---|---|
| শতাব্দীর মানবকে | — চারিদিকে কঠিন পটভূমি ; | — আনন্দবাজার পঃ : বার্ষিক সংখ্যা, ১৩৬০ |
| শতাব্দী শেষ | — সূর্য্যগরিমার নিচে মানুষের উচ্ছ্রিত জীবন | — একক : আশ্বিন, ১৩৫০ |
| শান্তি | — জীবন কি নীরক্ত সম্রাট এক সুধাখোর : | — কবিতা : চৈত্র, ১৩৪৬ |
| শ্রুতি-স্মৃতি | — আলোর চেয়েও তার সহোদরা আঁধারের পথে বারবার জন্ম নিয়ে | — নিরুক্ত : চৈত্র, ১৩৪৫ |
| সন্ধিহীন, স্বাক্ষরবিহীন | — কোথায় সূর্য্যের যেন নব নব জন্ম ঘিরে | — কবিতা : চৈত্র, ১৩৪৬ |
| সময় | — মৃত্যুসাগর সরিয়ে সূর্যে বেঁচে মানুষ তোমায় ধন্যবাদ | — প্রাঙ্গণ : বৈশাখ, ১৩৬১ |
| সময়সেতুপথে | — ভোরের বেলায় মাঠ প্রান্তর নীলকণ্ঠ পাখি, | — একক : ভাদ্র-আশ্বিন, ১৩৫৪ |
| সময়ের তীরে | — আজকের জীবনের এই হিংসা, রক্তাক্ততা, মিথ্যা, বর্ব্বরতা দেখে | — ? |
| সময়ের তীরে | — নিচে হতাহত সৈন্যদের ভিড় পেরিয়ে, | — মাসিক বসুমতী : ? |
| | — সময় মুছিয়া ফেলে সব এসে | ময়ূখ : জীবনানন্দ-স্মৃতি সংখ্যা, ১৩৬১-২ |
| সমিতিতে | — এইখানে বিকেলের সমিতিতে অগণন লোক | — কবিতা : আশ্বিন, ১৩৪৮ |
| সমুদ্রপায়রা | — কেমন ছড়ানো লম্বা ডানাগুলো সারাদিন সমুদ্র-পাখির। | — বৈশাখী সংকলন : ? |
| সামান্য মানুষ | — একজন সামান্য মানুষকে দেখা যেত রোজ | — নিরুক্ত : চৈত্র, ১৩৪৯ |

| | | |
|---|---|---|
| সারাৎসার | — এখন কিছুই নেই— এখানে কিছুই নেই আর, | — কবিতা : চৈত্র, ১৩৫৫ |
| সুমেরীয় | — ক্রমে ধুলো উড়ে যায় বিকালের অন্তহীন পাটল আকাশে ; | — কবিতা : আশ্বিন, ১৩৪৬ |
| সূর্য্য কখন | — সূর্য্য কখন পশ্চিমে ঢলে | — ? |
| সূর্য্যকরোজ্জ্বলা | — আমরা কিছু চেয়েছিলাম প্রিয় ; | — মাসিক বসুমতী : ফাল্গুন, ১৩৫৬ |
| সূর্য্য নক্ষত্র নারী | — তোমার নিকট থেকে সর্ব্বদাই বিদায়ের কথা ছিল | — পূর্বাশা : কার্তিক, ১৩৫৩ |
| সূর্য নিভে গেলে | — উত্তীর্ণ হয়েছে পাখী নদী সূর্যে অন্ধ আবেগের | — একক : ২য় সংখ্যা, ১৩৫৯ |
| সূর্য্য রাত্রি নক্ষত্র | — এইখানে মাইল মাইল ঘাস ও শালিখ রৌদ্র ছাড়া কিছু নেই | — ? |
| সূর্য্যসাগর তীরে | — সূর্য্যের আলো মেটায় খোরাক কার : | — পত্রিকা : আশ্বিন, ১৩৪৬ |
| সৃষ্টির সময় | — সৃষ্টির সময় আসে পৃথিবীর মানুষের ; | — বর্তমান : ভাদ্র-আশ্বিন, ? |
| সে | —আমাকে সে নিয়েছিল ডেকে ; | — দেশ : ?, ১৩৬১ |
| সৌরচেতনা | — এইখানে অন্ধকার সমুদ্রের জলে | — চয়নিকা : ফাল্গুন, ১৩৫৮ |
| স্বাতীতারা | — স্বাতীতারা, কবে তোমায় দেখেছিলাম কলকাতাতে আমি | — আনন্দবাজার পঃ শারদীয়া, ১৩৫৬ |
| ১৩৩৬-৩৮ স্মরণে | — অনেক চিন্তার সূত্র সমবায়ে একটি মহৎ দিন | — কবিতা : আশ্বিন, ১৩৪৭ |
| ১৯৪৬-৪৭ | — দিনের আলোয় অই চারিদিকে মানুষের অস্পষ্ট ব্যস্ততা | — পূর্বাশা : কার্তিক, ১৩৫৫ |

## প্রবন্ধ : বাংলা

কবিতার কথা — কবিতা : বিশেষ সংখ্যা : বৈশাখ, ১৩৪৫

কবিতা, তার আলোচনা — পূর্বাশা : বৈশাখ, ১৩৫৬

কবিতা সম্পর্কে জীবনানন্দ দাশ — পূর্বাশা : কার্তিক, ১৩৫৩

কবিতাপাঠ — পূর্বাশা : আষাঢ়, ১৩৫৬

দেশ কাল ও কবিতা — পূর্বাশা : আশ্বিন, ১৩৫৬

সত্য, বিশ্বাস ও কবিতা — পূর্বাশা : মাঘ, ১৩৫৬

রুচি, বিচার ও অন্যান্য কথা — পূর্বাশা : চৈত্র, ১৩৫৬

যুক্তিজিজ্ঞাসা ও বাঙালী — পূর্বাশা : বৈশাখ, ১৩৫৯

বাংলা ভাষা ও সাহিত্যের ভবিষ্যত — দেশ : ১৬ই চৈত্র, ১৩৫৮

কবিতা : বাংলা কবিতার ভবিষ্যৎ — চতুরঙ্গ : আশ্বিন, ১৩৫৭

আধুনিক কবিতা — দ্বন্দ্ব : শারদীয়া সংখ্যা, ১৩৫৭

কবিতাপাঠ : দুজন কবি — আনন্দবাজার পত্রিকা : শারদীয়া, ১৩৫৪

কবিতার আত্মা ও শরীর — বসুমতী : শারদীয়া, ১৩৫৪

কি হিসেবে শাশ্বত — আনন্দবাজার পঃ : বার্ষিক সংখ্যা, ১৩৫৫

অসমাপ্ত আলোচনা — চতুরঙ্গ : কার্তিক-পৌষ, ১৩৬০

নজরুলের কবিতা — কবিতা : নজরুল সংখ্যা : কার্তিক-পৌষ, ১৩৫১

শিক্ষাদীক্ষা — দেশ : ২১শে ভাদ্র, ১৩৫৯

শিক্ষার কথা — দেশ : ১৪ই ভাদ্র, ১৩৫৯

শিক্ষা-দীক্ষা—শিক্ষকতা — মাসিক বসুমতী : কার্তিক, ১৩৫৫

শিক্ষা ও ইংরাজী — বসুমতী : শারদীয়া, ১৩৬০

উত্তররৈবিক বাংলা কাব্য — ময়ূখ : কার্তিক-অগ্রহায়ণ, ১৩৬১

রবীন্দ্রনাথ ও আধুনিক বাংলা কবিতা— ময়ূখ : জীবনানন্দস্মৃতি সংখ্যা, ১৩৬১-২

সাহেবিয়ানা — মাসিক বসুমতী : আশ্বিন, ১৩৬০

| | |
|---|---|
| রবীন্দ্রনাথ | — স্বরাজ সাময়িকী : ২৪শে শ্রাবণ, ১৩৫৪ |
| মাত্রাচেতনা | — প্রভাতী : পৌষ, ১৩৫১ |
| আমার মা ও বাবা | — উত্তরসূরী : জীবনানন্দ সংখ্যা, ১৩৬১ |
| কেন লিখি | — ফ্যাশিষ্টবিরোধী লেখক ও শিল্পী সঙ্ঘের পক্ষে বাংলার বিশিষ্ট কথাশিল্পীদের জবানবন্দীর সঙ্কলন 'কেন লিখি' : মাঘ, ১৩৫০ |

**আলোচনা**

বুদ্ধদেব বসুর 'কঙ্কাবতী'র সমালোচনা— কবিতা : পৌষ, ১৩৪৪

কৃষ্ণ ধর-এর 'অঙ্গীকার'-এর সমালোচনা— চতুরঙ্গ : মাঘ, ১৩৫৫

**প্রবন্ধ : ইংরেজি**

| | |
|---|---|
| Bengali Poetry Today | — The Sunday Statesman Magazine : Nov. 6., 1949 |
| In for The Deluge ? | — The Eastern Express : Puja Number, 1945 |
| Literature and Contributives | — Contemporary : published by Comrade Publishers |
| The Bengali Novel Today | — The Sunday Hindusthan Standard Magazine : Sept. 3., 1950 |

**পুস্তক-সমালোচনা**

| | |
|---|---|
| Gioconda Smile. A *play* by Aldus Huxley | — চতুরঙ্গ : শ্রাবণ, ১৩৫৫ |
| Doctor Faustus. A *Novel* by Thomas Mann | — চতুরঙ্গ : মাঘ, ১৩৫৬ |
| The Journal of André Gide Vol II, 1914-1927 | — চতুরঙ্গ : মাঘ, ১৩৫৫ |

পুস্তকের সমালোচনা প্রসঙ্গে : আধুনিক সাহিত্য

| | |
|---|---|
| The three voices poetry by T. S. Eliot | — ঊষা : ৯ম বর্ষ, ৩য় সংখ্যা |

■ জীবনানন্দ দাশের যে-সব রচনা প্রকাশিত হয়েছে কিন্তু কোনো গ্রন্থের অন্তর্ভুক্ত হয় নি, সে-সব রচনার একটি পঞ্জী সঙ্কলন করার চেষ্টা করা হয়েছে। কবি নিজের লেখার কাটিং নিয়মিত ভাবে না রাখলেও, কিছু-কিছু রেখেছিলেন বলে স্বভাবতই আমাদের পক্ষে পঞ্জীপ্রণয়নের কাজ অপেক্ষাকৃত সহজসাধ্য হয়েছে; যদিও অনেক কাটিং-য়েই পত্রিকার নাম বা সালের উল্লেখ যথাযথ ছিলো না বলে আমাদের অন্যান্য উপায়ে তৎপর হতে হয়েছে। এ-সব ব্যাপারে ও কাটিং ছিলো না এমন অনেক রচনা সংগ্রহে আমরা নানা সূত্র থেকে যথেষ্ট সাহায্য পেয়েছি, এ-কথা স্বীকার্য; 'পূর্বাশা'-সম্পাদক শ্রীযুক্ত সঞ্জয় ভট্টাচার্য দয়া করে আমাদের 'পূর্বাশা' ও 'নিরুক্ত' পত্রিকার সম্পূর্ণ সেট ব্যবহার করার সুযোগ দিয়েছেন যেমন, তেমনি শ্রীযুক্ত বুদ্ধদেব বসু-সম্পাদিত 'কবিতা'র পৌষ সংখ্যায় প্রকাশিত লেখপঞ্জীও আমাদের কিছু সাহায্য করেছে; শ্রীযুক্ত বিরাম মুখোপাধ্যায় তিনটি কবিতার খবর অনুগ্রহ করে আমাদের জানিয়েছেন; নিকটতর বন্ধুবান্ধবদের কাছ থেকেও কিছু-কিছু সাহায্য পাওয়া গেছে এ-ছাড়া। এঁদের সকলের কাছে আমরা আন্তরিক ভাবে কৃতজ্ঞ।

প্রচণ্ড পরিশ্রম সত্ত্বেও তবু লেখপঞ্জীতে প্রত্যেকটি লেখার ঈপ্সিত পরিচয় যে সন্নিবেশিত করা গেছে, তা নয়, অংশত বা সার্বিক ভাবে অনেক স্থলেই ফাঁকটা পূর্ণ করা যায় নি, ?-চিহ্নের প্রচুর সাধারণ্যেই তা অনুমেয়। তা ছাড়া, অনেক রচনাই সংগ্রহ করা যায় নি নিশ্চয়। প্রকৃতপক্ষে যাবতীয় ?-র সমাধানে সমষ্টির ঐকান্তিকতা প্রয়োজন। একক চেষ্টায় কখনোই হয়তো এ-সব ব্যাপারে পূর্ণাঙ্গ সাফল্য লাভ সম্ভব নয়। অনেকগুলি লেখাতে দেখা যাবে আবার যে শিরোনামার স্থান *-চিহ্নিত; কবির মৃত্যুর পরে তাঁর যে-সব লেখা নামকরণে শূন্যতা নিয়ে প্রকাশিত হয়েছে, সে-সব শীর্ষক-শূন্যতার স্থলে স্বভাবতই আমরা *-চিহ্নের ব্যবহার করেছি। অনেক লেখা প্রকাশিত হবার পরে আবার কবি-কর্তৃক পরিমার্জিত এবং শিরোনামা পরিবর্তিত হয়েছে; প্রকাশিত লেখাতেও বক্তব্যের পর্যাপ্ত

স্বচ্ছতার জন্যে জীবনানন্দকে ক্রমাগত যে-রকম নিবিষ্ট ভাবে কাটাকুটি করতে দেখা গেছে তা অত্যন্তই অনন্যসাধারণ বলে প্রায়-নবকলেবর প্রাপ্ত কবিতার সংখ্যা প্রচুর। আমরা তাই ব্যাপক পরিমার্জনার দিকে না-তাকিয়ে স্থানের সংক্ষিপ্ততাহেতু মার্জিত কবিতাগুলোর প্রাক্তন নাম প্রায় সর্বত্র সন্নিবেশিত করলাম, কোনো নতুন গ্রন্থ যখন তাঁর প্রকাশিত হতে পারবে পরে, সেই সব আশ্চর্য রূপান্তরিত রচনাগুলো পাঠকেরা তখন পাবেন।

বলাই বাহুল্য যে, এ-রকম পঞ্জী প্রথম প্রয়াসে কখনই সম্পূর্ণ হতে পারে না। বহু রচনা নিশ্চয়ই ইতস্তত ছড়িয়ে রয়েছে, যা পরিপূর্ণ উদ্ধার করতে হলে কবির অনুরাগী পাঠক-নির্বিশেষে সকলের সহযোগিতা প্রয়োজন; তিনি কাউকেই বিমুখ করতেন না বলে ছোটো-বড়ো অনেক কাগজেই লেখা দিয়েছিলেন, যাদের অনেকগুলি বর্তমানে বিলুপ্ত; অনেকগুলো আছে, আবার যাদের প্রচার সীমিত এতো যে, তাদের সব সংখ্যা, তারা এখনো বেঁচে আছে যদিও, সংগ্রহ করা বেশ শক্ত কাজ; এ-সব পত্রিকার ব্যাপারে, উৎসাহী ও সহৃদয় পাঠক-সাধারণ, অনেক স্থলে আবার সংশ্লিষ্ট সম্পাদকগণ বিশেষ করে, যদি সহযোগিতাপরায়ণ হয়ে এই পঞ্জীতে নেই এমন সব রচনার খবর দয়া করে আমাদের জানান তবে লেখপঞ্জী সম্পূর্ণ হবার সম্ভাবনা থাকে; বাংলা আধুনিক কবিতার বিশিষ্ট প্রয়োজনেই সম্পূর্ণ হওয়া দরকার। যাঁরা জানাবেন তাঁরা রচনাগুলির পূর্ণ ও নিষ্ঠ অনুলিপি বা কোথায় তা পাওয়া যাবে, তার সন্ধান, জানান যদি আমাদের, তবে তাঁদের প্রতি পত্রিকা মারফৎ ব্যক্তিগত কৃতজ্ঞতা স্বীকার করে আমরা তা মুদ্রিত করতে পারি। পরিশেষে নিখিল পাঠকবৃন্দের কাছে অনুরোধ, তাঁরা এ-প্রসঙ্গে সহৃদয় এবং ঐকান্তিক হোন॥

সুচরিতা দাশ

ভূমেন্দ্র গুহ

# ॥ ময়ূখ ॥

* দ্বৈ-মাসিক কবিতা-পত্র। বছরের ছয় ঋতুতে প্রকাশিত হয়। বর্ষারম্ভ শরতে।
  যে-কোনো সংখ্যা থেকে গ্রাহক হওয়া যায়। প্রতি সংখ্যার দাম আট আনা। বার্ষিক গ্রাহক-মূল্য সডাক তিন টাকা মাত্র। ষাণ্মাসিক গ্রাহক করা হয় না।
* তরুণতম লেখকদের কবিতা, কবিতা-সম্পর্কিত আলোচনা বা প্রবন্ধ সাদরে গৃহীত হয়। উপযুক্ত ডাক-টিকিট সঙ্গে থাকলেই মতামত জানানো সম্ভবপর।
* সমালোচনার জন্যে দু'কপি ক'রে বই পাঠানো বাঞ্ছনীয়।
* নমুনা-সংখ্যার জন্যে দশ আনার ডাক-টিকিট পাঠাতে হবে।

* যাবতীয় রচনাদি ও চিঠিপত্র "সমর চক্রবর্তী, যুগ্ম-সম্পাদক, 'ময়ূখ'" এই নামে কার্যালয়ের ঠিকানায় পাঠাতে হবে।

* এই সংখ্যা থেকে বিজ্ঞাপন নেওয়া হচ্ছে; বিজ্ঞাপন-সম্পর্কিত জ্ঞাতব্য যাবতীয় বিষয় নিম্নোক্ত ঠিকানায় পত্রালাপ করলে জানা যাবে।

যাবতীয় টাকাকড়ি, চেক-ও এই ঠিকানায় পাঠাতে হবে:

ভূমেন্দ্র গুহ
২৯ শ্রীগোপাল মল্লিক লেন
কলকাতা ১২।

কার্যালয়:
২৩।১ চক্রবেড়িয়া রোড (সাউথ)
কলকাতা ২৫।

